"শকুন্তলা সংসারে অনভিজ্ঞ, তার সরলতার মধ্যে যে শান্তি সে যেন অফলা গাছের ফুলের মত। ভরতকে যে চাই। সেই চাওয়ার মূল ধাক্কাটা শকুন্তলাকে যে দিলে সে তাকে দুঃখই দিলে। কিন্তু এই দুঃখের ভিতর দিয়ে যখন সে জীবনের পরিণতির মধ্যে এসে পৌঁছল তখনি সে সত্যের চক্রপথ প্রদক্ষিণ সাঙ্গ করলে। এই প্রদক্ষিণ যাত্রার প্রথম বিক্ষেপে বেদনা, শেষ পরিসমাপ্তিতে শান্তি।

"গ্যেটে যে চার লাইনে শকুন্তলার সমালোচনা করেছেন আমার মনে হয় সেটা তিনি খুব ভেবে চিন্তেই লিখেছেন। একথা আমি আগেও বলেছি। তিনি যে বলেছেন যে কালিদাস ফুলকে ও ফলকে, স্বর্গকে ও মর্ত্ত্যকে একত্র করেছেন, এর মধ্যে গভীর অর্থ আছে। এটা নিতান্ত কবিত্বের উক্তি নয়। কুঁড়ি থেকে ফোটা ফাউষ্ট প্রথমে নির্জ্জনে বাস করেছিলেন—জীবন থেকে বিচ্ছিন্ন হ'য়ে বইয়ের পাতার মধ্যে নিবিষ্ট ছিলেন। সেই কুঁড়ির মধ্যে পাপের আঘাত ছিল না। তিনি বল্লেন এখানেই যদি সব শেষ হল' তবে এই দুর্গতির যথার্থই পরিসমাপ্তি হল' না—এবার হাওয়ায় আছাড় খেয়ে সেই ফিরে পাবার পথকে পেতে হবে। সে যদি বিচ্ছিন্ন হ'য়ে বোঁটা থেকে ঝ'রে পড়ত, তবে তো তাতে ফল ধরত না, তবে তো সে ফিরে পাবার পথ পেত না। শকুন্তলার জীবনের অভিজ্ঞতা ছিল না; জগতের ভালমন্দের বিষয়ে সে সম্পূর্ণ অজ্ঞ ছিল। সে তপোবনে সখীদের সঙ্গে সরল মনে আলবালে জল-সেচনে ও হরিণশিশু-প্রতিপালনে নিরত ছিল। সেই অবস্থায় সে বাইরে থেকে কঠোর আঘাত না পেলে তার জীবনের বিকাশ হ'ত না। যেখানে জীবনের পতন, দুঃখ সেখানে শেষ হ'য়ে গেল, কিন্তু কালিদাস তাকে তো শেষ করতে দেননি। তিনি Problem of Evil নিয়ে পড়েছেন। তিনি দেখিয়েছেন যে জগতে কিছুই স্থির হ'য়ে নেই, তাই কুঁড়ির থেকে ফুল, তার থেকে ফল হচ্ছে, কোনো জায়গায় ছেদ নেই।

"কোনো আধুনিক শিল্পী কালিদাসের মত শকুন্তলার দ্বিতীয় অংশটা লিখ্‌তেন না। ট্রাজেডি দিয়েই শেষ করতেন। কিন্তু আসলে অস্তিত্বের চরম সত্য ট্রাজেডি নয়, তাকে কক্ষচ্যুত, তার গতিবেগ বিক্ষিপ্ত করে না, আত্মবিকাশের পথে তাকে নিয়ত উৎসাহিত করে। সেই আত্মবিকাশের লক্ষ্যস্থানে শান্তং শিবম্ অদ্বৈতম্ আছেন বলেই আঘাত-সংঘাতের বেগ একান্ত হ'য়ে বিশ্বকে নষ্ট করে না। গাছ থেকে ফল ভ্রষ্ট হ'য়ে পড়ে, সেটা একান্ত ভাবেই ক্ষতি হ'ত যদি কোথাও ফলের প্রত্যাশায় কোনো সার্থকতাই না থাকত।

"দেবাসুরে যখন সমুদ্র মন্থন হ'ল তখন সেখানে গরল পান করবার দেবতা ছিলেন, তাই সে গরল অমৃতকে অভিভূত করে নি।

"আধুনিক পাশ্চাত্ত্য সমালোচকেরা কালিদাসের এই বইকে নীতি-উপদেশ-মূলক বলবে।

"কিন্তু যা ধর্ম্মনীতির দিক্ দিয়ে ভালো সে কল্যাণ-নীতির দিক দিয়েও ভালো হবে না এমন তো কোন কথা নেই, শিবের সতী সৌন্দর্য্যেরও সতী। উমা যখন পুষ্পাভরণে সেজে এসেছিলেন, তখন তাঁর সেই সৌন্দর্য্যমদে বিশ্ব মত্ত হ'য়ে উঠেছিল। উমা যখন তাপসিনী সেজে আভরণ পরিত্যাগ করলেন তখন তাঁর সেই সৌন্দর্য্য-সুধায় দেবতা পরিতৃপ্ত হ'লেন। দেখ্‌তে পাই আধুনিক য়ুরোপীয় সাহিত্য সত্যের কল্যাণ মূর্ত্তিকে যত্নপূর্ব্বক পরিহার ক'রতে চায়, পাছে পাঠকেরা ব'লে বসে এ মূর্ত্তি সত্য নয়। পাঠকদের চেয়ে বড় হ'য়ে উঠে কল্যাণকে সত্য এবং সুন্দর ব'লবার সাহস তার নেই। সত্যকে বিরূপ ক'রে দেখিয়ে তবে সে প্রমাণ করতে চায় যে, সত্যের সে খোসামুদি করে না। সত্যের সুন্দর রূপ প্রকাশ করাকে তারা ইস্কুল মাষ্টারী ব'লে ঘৃণা করে। এ কথা ভুলে যায় নীতি-বিদ্যালয়ের ইস্কুল মাষ্টার কল্যাণকে সত্য এবং সুন্দর থেকে বিচ্ছিন্ন ক'রে তাকে একটা অবিচ্ছিন্ন পদার্থে পরিণত ক'রে তুলেছে—কবি যদি সেই বিচ্ছেদ ঘুচিয়ে সত্যের পূর্ণতা দেখাতে পারে তা হ'লেই কবির উপযুক্ত কাজ হয়।" (শা প., ভাদ্র, ১৩৩০)

এই কবিতাটিতে রবীন্দ্রনাথের প্রতিভার তুইটি ধারার সম্মিলন ঘটিয়াছে।

"আমি বুঝতে পারিনে আমার মনে সুখ-দুঃখ-বিরহ-মিলন-পূর্ণ ভালবাসা প্রবল, না, সৌন্দর্য্যের নিরুদ্দেশ আকাঙ্ক্ষা প্রবল।"

উর্ব্বশী সৌন্দর্য্যের নিরুদ্দেশ আকাঙ্ক্ষার অধিষ্ঠাত্রী; লক্ষ্মী সুখ-দুঃখ-বিরহ-মিলন-পূর্ণ ভালবাসার দেবী।

"আমার মনে হয় সৌন্দর্য্যের আকাঙ্ক্ষা আধ্যাত্মিক জাতীয়, উদাসীন, গৃহত্যাগী, নিরাকারের অভিমুখী; আর ভালবাসাটা লৌকিক জাতীয়, সাকারে জড়িত।"

সেই জন্য উর্ব্বশী সুন্দরী, বিশ্বের কামনা-রাজ্যের রাণী, স্বর্গের অপ্সরী, আর লক্ষ্মী, "কল্যাণী, বিশ্বের জননী তাঁরে জানি, স্বর্গের ঈশ্বরী" তিনি।

"একজন অনন্তসুধা প্রার্থনা করছে, আর একজন অনন্তসুধা দান করছে। সুতরাং স্বভাবতই একজন সম্পূর্ণতার আর একজন অসম্পূর্ণতার অভিমুখী। যে ভালবাসে সে অভাব-দুঃখ-পীড়িত অসম্পূর্ণ মানুষকে ভালবাসে, সুতরাং তার অগাধ ক্ষমা, সহিষ্ণুতা প্রেমের আবশ্যক। আর যে সৌন্দর্য্য-ব্যাকুল, সে পরিপূর্ণতার প্রয়াসী, তার অনন্ত তৃষ্ণা।"

সেই জন্য—

একজন তপোভঙ্গ করি'
উচ্চহাস্য-অগ্নিরসে ফাল্গুনের সুরাপাত্র ভরি'
নিয়ে যায় প্রাণ মন হরি',
দু'হাতে ছড়ায় তা'রে বসন্তের পুষ্পিত প্রলাপে,
রাগরক্ত কিংশুকে গোলাপে,
নিদ্রাহীন যৌবনের গানে।

এবং

আরজন ফিরাইয়া আনে
অশ্রুর শিশির-স্নানে
স্নিগ্ধ বাসনায়,
হেমন্তের হেমকান্ত সফল শান্তির পূর্ণতায় ;
ফিরাইয়া আনে
নিখিলের আশীর্ব্বাদ পানে
অচঞ্চল লাবণ্যের স্মিতহাস্য-সুধায় মধুর।
ফিরাইয়া আনে ধীরে
জীবন-মৃত্যুর
পবিত্র-সঙ্গম-তীর্থ-তীরে
অনন্তের পূজার মন্দিরে।

"মানুষের মধ্যে দুই অংশই আছে।" শুধু যে আছে, তাহা নহে, একই বৃন্তে এই যুগল বিকাশ। একই আধ্যাত্মিক সমুদ্র-মন্থনে মানুষের অন্তর্লোক হইতে উভয়ের আবির্ভাব।

কোন্ ক্ষণে
সৃজনের সমুদ্র-মন্থনে
উঠেছিল দুই নারী
অতলের শয্যাতল ছাড়ি'।



রবীন্দ্রনাথের কাব্যের এই দুই দেবী। একজন তাঁহাকে মানুষের দিকে টানিতেছে, আর একজন সৌন্দর্য্যের নিরুদ্দেশ লোকের আভাসে তাঁহাকে উন্মনা করিয়া দেয়। বলাকাতেও ইহাদের যুগল আবির্ভাব। একজন মানুষের সুখ-দুঃখের দিকে কবির মুখ ফিরাইয়া দিতেছেন, আর একজন অজানার আকর্ষণে তাঁহাকে উন্মনা করিয়া

তুলিতেছেন। কিন্তু এই কবিতাটিতে যেমন, বলাকার মূল সুরেও তেমনি, একবার ইহাদের যুগলমিলন ঘটিয়াছে। মানুষ ও অজানার আকর্ষণ উভয়ে মিলিয়া মানুষের ভবিষ্যতের অজ্ঞাত লোকের সৃষ্টি করিয়াছে; বলাকাতে কবির প্রধান উদ্দেশ্য সেই মানুষের অজ্ঞাত ভবিষ্যৎ লোক। সেই ক্ষেত্রে উর্ব্বশী ও লক্ষ্মীর মিলন সম্ভব হইয়াছে।

সোনার তরী হইতে ইহাই লক্ষ্য করিবার বিষয় যে সৌন্দর্য্যের নিরুদ্দেশ আকাঙ্ক্ষা ও অসম্পূর্ণ মানব-জীবনকে ভালবাসিবার ইচ্ছা কবির মধ্যে দ্বন্দ্ব করিতেছে। ক্ষণিকা পর্য্যন্ত এই দ্বন্দ্ব চলিয়াছে; কল্পনা, কথা ও কাহিনী, এবং নৈবেদ্যেও এই দ্বন্দ্বের ইতিহাস; যদিও তাহা প্রধানতঃ মানুষের অতীত কালকে আশ্রয় করিয়া ঘটিয়াছে।

খেয়া হইতে গীতালি পর্য্যন্ত মানব জীবনের ধারা হইতে সরিয়া আসিয়া কবি নিজের জীবনকে অবলম্বন করিয়াছেন। কিন্তু ভগবানের অনুসন্ধানও তাঁহার মানব-জীবনের রহস্য-উদ্ঘাটনের নামান্তর।

বলাকায় আসিয়া প্রাক্-গীতাঞ্জলি পর্ব্বের মানব-জীবনের ধারার পুনরাবির্ভাব। কিন্তু এবার তাহা বলিষ্ঠ হইয়া, বিশাল হইয়া, জগতের সমগ্র মানবের চিন্তা ও কর্ম্মকে পাদপীঠ করিয়া সতেজে সগৌরবে মাথা তুলিয়া দাঁড়াইয়াছে। ব্যক্তিগত জীবন এই বিশাল পটভূমিতে বিলীনপ্রায়।

কিন্তু এই প্রবাহ নিজের বিরাট্ উদারতা পরবর্ত্তী কাব্যে রাখিতে পারে নাই। সে সব কাব্যও প্রধানতঃ মানবের কাব্য, কিন্তু তাহাতে বলাকার বিশাল পটভূমি নাই। বলাকাতে তিনি যেমন সমগ্রভাবে অসম্পূর্ণ মানব-জীবনে প্রবেশ করিতে পারিয়াছেন, এমন ইহার আগেও নয়, পরেও নয়। সম্পূর্ণভাবে মানবজীবনে প্রবেশ তাঁহার ঘটিয়া উঠে নাই, কয়জনের ভাগ্যেই বা তাহা ঘটিয়া থাকে? পরবর্ত্তী কাব্যে আবার সৌন্দর্য্যের নিরুদ্দেশ আকাঙ্ক্ষা কবিকে কল্পনার জগতে উতলা করিয়া লইয়া গিয়াছে কিন্তু সে কল্পনালোকের প্রধান আকর্ষণ, অবিসংবাদিত প্রাধান্য মানবের—ভগবানের নহে।

বলাকায় কবির গীতাঞ্জলি-পর্ব্বের আধ্যাত্মিক মোহ কাটিয়া গিয়াছে। কবির স্বধর্ম্মে কবি ফিরিয়া আসিয়াছেন। বলাকার মানব-রসায়ন পরবর্ত্তী কাব্যেও কাজ করিয়া চলিয়াছে; সে সব কাব্য বলাকার মত শ্রেষ্ঠ সৃষ্টি না হইতে পারে, সোনার তরী ক্ষণিকার মত ঐশ্বর্য্যবান্ না হইতে পারে, ভাল মন্দ তেমন বড় কথা নয়; ইহা কবির স্বধর্ম্মের সৃষ্টি। স্বধর্ম্মে প্রত্যাবর্ত্তনেই কবি-প্রতিভার যথার্থ সার্থকতা।

---